আনিবার নিমিত্ত প্রভুর নিকট প্রকারান্তরে অনুমতি চাহিতেছিলেন তাই দুই বার জিজ্ঞাসা করিলেন, "সকলকেই আনিব ?" প্রভুও বলিলেন, "হাঁ সকলকেই আনো।" ইহাতে নিতাই শ্রীমতী বিষ্ণুপ্রিয়াকেও আনিতে পারিবেন, এরূপ অনুমতি পাইলেন, বুঝিয়া, বড়ই আনন্দিত হইলেন। আর সেই আনন্দ, "যে আজ্ঞা," কথায় প্রকাশ পাইল। প্রভু নিতাইয়ের আনন্দ দেখিয়া একটু সন্দিগ্ধ হইলেন। আর তখন তাঁহার মনে পড়িল যে, তিনি সন্ন্যাসী হইয়াছেন, শাস্ত্রমতে আর শ্রীমতী বিষ্ণুপ্রিয়াকে দেখিতে পারিবেন না। তখন ধীরে ধীরে বলিতেছেন, "শ্রীপাদ! সকলকেই আনিবেন, যে আসিতে চায় তাহাকেই আনিবেন, —কেবল একজন ছাড়া।"

নিতাই কপালে ঘা দিলেন, তাঁহার মানা করিবার সাধ্য হইল না।

অতি প্রত্যূষে উঠিয়াছিলেন বলিয়া শ্রীপ্রভু গঙ্গাস্নান করিতে পারিলেন। নিতাই ঠিক অনুভব করিয়াছিলেন, নিমাই চাঁদ সন্ন্যাস করিয়া শ্রীঅদ্বৈতের বাড়ী আসিয়াছেন, এ সংবাদ দাবানলের ন্যায় চতুর্দ্দিকে ব্যাপ্ত হইল, লোকে তখনি দলে দলে আসিয়া শ্রীঅদ্বৈতের বাড়ী ঘিরিয়া ফেলিল। শত শত লোক 'প্রভু' 'প্রভু' বলিয়া চেঁচাইতে লাগিল। অদ্বৈতের বাড়ী প্রবেশ করিতে না পারিয়া, দ্বারীগণের নিকট "পথ ছেড়ে দে ওরে দ্বারী" বলিয়া মিনতি করিতে লাগিল। দ্বারীগণ তখন তাহাদের ইহাই বলিয়া নিরস্ত করিল, যে প্রভু অদ্য চারি দিবস জলমাত্র মুখে দেন নাই, তাঁহাকে সেবা করিতে দাও, একটু নিদ্রা যাইতে দাও, কল্য আসিও, প্রভুকে দেখাইব।

পূর্ব্ব দিন প্রভুকে কেহ দর্শন করিতে পারেন নাই। প্রাতঃকাল হইতেই ভিড় আরম্ভ হইয়াছে। প্রভু অতি প্রত্যূষে স্নান করিয়া ঘরে প্রবেশ করিলেন, আর ক্রমে লোকের ভিড় বাড়িতে লাগিল। লোকে

"প্রভু দর্শন দাও" বলিয়া, চীৎকার আরম্ভ করিল। দ্বারীগণ আর দ্বারু নিবারণ করিতে পারেন না। তখন শ্রীঅদ্বৈত এক উপায় করিলেন, প্রভুকে লইয়া ছাদের উপর উঠিলেন। প্রভু ছাদের উপর দাঁড়াইলেন, তখন সকলে তাঁহাকে দেখিতে পাইলেন।

উপস্থিত ব্যক্তিগণের মধ্যে কেহ প্রভুকে পূর্ব্বে দেখিয়াছিলেন, কেহ দেখেন নাই। সকলেই নাম শুনিয়াছেন, সকলেরই মনে বিশ্বাস যে, তিনি পূর্ণব্রহ্ম সনাতন কি ঐরূপ একজন। দর্শকগণ প্রভুকে দর্শন করিয়া কেহ ক্ষুণ্ণ হইলেন না। সকলেরই প্রভুকে দর্শন একটি মহাভাগ্য বলিয়া বোধ হইল। সকলেই বড় আশা করিয়া প্রভুকে দর্শন করিতে আসিয়াছেন, এমত স্থানে নিরাশ হওয়ারই কথা, যেহেতু যেখানে অধিক আশা সেখানেই নিরাশা। কিন্তু তাহা না হইয়া সকলে আশার অতিরিক্ত ফল পাইলেন। প্রভুকে দর্শন করিয়া সকলে "ইনিই সেই বটে, সর্ব্বজীবের গতি ও কাণ্ডারী" এইরূপ বুঝিলেন। ভব-সাগর পার হইবেন বলিয়া প্রথমে প্রভুকে দর্শন করিতে আসিয়াছেন, প্রভুকে দর্শন করিয়া স্বার্থের কথা ভুলিয়া গিয়া আনন্দে সহস্র সহস্র লোকে হরিধ্বনি করিয়া উঠিল। সহস্র সহস্র লোক ভূমিতে লুণ্ঠিত হইয়া প্রণাম করিল, আর যাহার যেরূপ স্ফূরিত হইতেছিল, সেইরূপ সহস্র সহস্র লোকে স্তুতি কি প্রার্থনা করিতে লাগিল। নিমাইয়ের এক অদ্ভুত শক্তি ছিল যে, যখন বহুতর লোকে তাঁহার শ্রীবদন নিরীক্ষণ করিত, তখন প্রত্যেক দর্শকের বোধ হইত যে, প্রভু তাহারই পানে চাহিয়া রহিয়াছেন। সুতরাং প্রত্যেক দর্শকের বোধ হইতে লাগিল যে, নিমাই যেন তাহার কথা শুনিবার নিমিত্ত তাহার পানে চাহিয়া আছেন। সেই সঙ্গে আবার সকলেরই আর এক ভাব হইল। তাঁহারা যে লোক-মাঝে দাঁড়াইয়া, ইহা সকলে ভুলিয়া গেলেন, এবং প্রত্যেকের মনে এই ভাব হইল যে তিনি আর প্রভু দাঁড়াইয়া, উভয়

উভয়েরই পানে চাহিয়া রহিয়াছেন; আর তাঁহার কথা শুনিবার নিমিত্ত কাণ পাতিয়া দাঁড়াইয়া আছেন। কাজেই যাঁহার যেরূপ মনের ভাব তিনি সেইরূপ মন উঘাড়িয়া বলিতে লাগিলেন। কেহ বলিতেছেন, "আমি পাপী, আমাকে উদ্ধার কর।" কেহ বলিতেছেন, "আমার নিমিত্ত আমি কিছু চাহি না, যেহেতু আমি তোমার দর্শনে নির্ম্মল হইয়াছি। আমার পুত্রটিকে ভাল কর।" কেহ বলিতেছেন, "প্রভু আমি ভবকূপে পড়িয়া, আমাকে উঠাও।" কেহ বলিতেছেন, "আমি অস্পৃশ্য, আমাকে স্পর্শ করিলে পাপ হয়, আমার উপায় কি হবে? * শ্রীগৌর অবতারে এই সময়ে, জীবের হৃদয় হইতে যে সমুদায় প্রার্থনা উদিত হইয়াছিল, এরূপ কোন কালে, কি কোন দেশে হয় নাই।

* অনেকে এই প্রাচীন পদটি শুনিয়া থাকিবেন, সুতরাং এইটি এখানে দিলাম। প্রভুর দর্শনে লোকের মনে কি ভাব হইল তাহা গীত দ্বারা কতক প্রকাশিত হইবে।

প্রভু দয়াল আমি সাধু মুখে শুনেছি।
আকুল পাথারে পড়ে ডাক্‌তেছি। ধ্রু
তুমি, দিয়া চরণ তরি, উঠাও কেশে ধরি,
আমি ভবার্ণবেতে ডুবে রয়েছি॥
অস্পৃশ্য পামর আমি, দয়ার ঠাকুর তুমি,
অগতির গতি প্রভু মনে জেনেছি।
তুমি করিয়া অধম তারণ, নাম ধর পতিত পাবন,
আমি অধম জনার হতে শুনেছি॥
করিতে পতিত উদ্ধার, প্রকাশ হয়েছ এবার,
মোর সমান পতিত, প্রভু কোথা পাবে আর।
প্রভু যে তোমার শরণ লয়, তার দশা কি এমন হয়,
আমি আশা করিয়ে চেয়ে রয়েছি॥

প্রভু ছাদের উপর বসিলেন, চতুষ্পার্শ্ব হইতে বহুতর লোক তাঁহাকে সতৃষ্ণ নয়নে দর্শন করিতে লাগিলেন। সেই দর্শনসুখ ছাড়িয়া গৃহে গমন করেন এরূপ কাহারও ইচ্ছা হইতেছে না। প্রভু বসিয়া, আর ভক্তগণ চতুষ্পার্শ্বে বসিয়া। শ্রীঅদ্বৈত জিজ্ঞাসা করিতেছেন, "ভাল প্রভু, আমার একটি কথার উত্তর দিতে হইবে। সন্ন্যাসীগণ "সোহহং বাদী," অর্থাৎ ভগবানের সহিত তাঁহারা আপনাদিগকে অভেদ মনে করেন। তাঁহারা ভগবানকে অদ্বৈত ভাবে ভজনা করেন, তুমি জীবকে ভক্তি পথ অর্থাৎ দ্বৈত ভাব শিক্ষা দাও, তুমি তাঁহাদের পথ কেন অবলম্বন করিলে?"

শ্রীগৌরাঙ্গ হাসিয়া বলিলেন, "আমিও শ্রীঅদ্বৈতকে ভজনা করি। সন্ন্যাসীদিগের যে অদ্বৈত তিনি শক্তিরূপ ও নিরাকার। এখন সেই শ্রীঅদ্বৈত রূপ ধারণ করিয়া শান্তিপুরে জন্ম লইয়াছেন।" ইহাতে অদ্বৈত বলিলেন, "তুমি সরস্বতী পতি, তোমার সহিত কথায় পারিব কেন?"

# একবিংশ অধ্যায়।



চলে নন্দ রাজ রমণী বলে কোথায়ে নীলমণি,
একবার দেখা দে আমায়॥ ধ্রু

চন্দ্রশেখরকে নিত্যানন্দ পথ হইতে বিদায় করিলে তিনি দ্রুত বেগে আসিয়া শ্রীঅদ্বৈতকে সমুদায় কথা বলিলেন। শ্রীঅদ্বৈত অমনি কয়েক ব্যক্তি সঙ্গে করিয়া নৌকাসহ শান্তিপুরের অপর পারে গমন করিলেন। চন্দ্রশেখর শ্রীঅদ্বৈতকে পাঠাইয়া দিয়া নবদ্বীপে আপন গৃহে গমন করিলেন। আপন বাড়ী আইলেন বটে, কিন্তু যে কারণেই হউক প্রভুর বাড়ী যাইতে পারিলেন না; হয় ভাবিলেন ঠিক সংবাদ কিছু তাঁহার নিকট নাই, যেহেতু তিনি গৌরাঙ্গকে মাঠের মাঝখানে রাখিয়া আসিয়াছেন, তাই শচীর কাছে আর গমন করিলেন না। না হয় ভাবিলেন, নিমাইকে বাড়ী আনিতে গিয়া বিদায় করিয়া দিয়া আসিয়াছেন, তিনি আর শচীদেবীকে কি বলিয়া মুখ দেখাইবেন? শচী বিষ্ণুপ্রিয়ার নিকট কাজেই তিনি কিছু বলিতে গেলেন না। কিন্তু ভক্তগণ অনেকে তাঁহার মুখে সন্ন্যাসের বৃত্তান্ত শুনিলেন।

আচার্য্যরত্ন নবদ্বীপে আসিবা মাত্র এ সংবাদ অনেকে জানিতে পারিলেন। কাজেই প্রভুর সংবাদ শুনিতে অমনি তাঁহারা, তাঁহার নিকট দৌড়িলেন। আচার্য্যরত্ন প্রথমতঃ তাঁহাদিগকে কিছু বলিতে পারিলেন না। কেবল রোদন করিতে লাগিলেন। তাহার কারণ—কি বলিবেন? সকলে "কোথা প্রভুকে রাখিয়া আসিলে বল, বল, বল" বলিয়া দাপাদাপি করিতে থাকিলে—

আচার্য্য রতন কান্দি কহেন সবারে।
"কি জিজ্ঞাস আর?" বজ্রপাত হল শিরে।
সমাপ্ত হইল সংকীর্ত্তন নৃত্য খেলা।
সেই সব প্রেমের বিলাস বাক্য ধারা॥
দৃষ্টি ছাড়ি মো সবার হৃদয়ে রহিল।
দৃষ্টি সুখ নবদ্বীপবাসীর ফুরাইল॥
প্রভুর সেই প্রীতি সেই সকল করুণা।
স্মৃতি মাত্র করিতে তা রহিল ঘোষণা॥
"হাহা প্রভু গৌরচন্দ্র তোমার সন্ন্যাস।
আমা সকলের করিলেক সর্ব্বনাশ॥
প্রভুর সন্ন্যাস শুনি আচার্য্যের মুখে।
সব ভক্তগণ শূন্য দেখে তিন লোকে॥
মূর্চ্ছিত হইয়া কেহ ভূমেতে পড়িল।

(চৈতন্যচন্দ্রোদয় নাটক)

কিন্তু প্রভুর বাড়ীর কেহ কিছু শুনিলেন না।

এদিকে শ্রীনিত্যানন্দ অতি প্রত্যূষে শান্তিপুর ত্যাগ করিয়া নবদ্বীপ চলিলেন। শান্তিপুর হইতে নবদ্বীপ চারি পাঁচ ক্রোশ ব্যবধান। অর্দ্ধ পথ খুব হাঁটিয়া আইলেন। নবদ্বীপ দেখা যাইতেছে, শ্রীনবদ্বীপ দেবীকে যাইয়া কি বলিবেন? শচীদেবী কি বাঁচিয়া আছেন? বিষ্ণুপ্রিয়ার কি অবস্থা? এই সমস্ত চিন্তা একেবারে উদয় হইল। নিত্যানন্দের আনন্দ ফুরাইল ও তখন ক্লেশে ধূলায় গড়াগড়ি দিতে লাগিলেন। নিত্যানন্দ উঠিলেন, আবার চলিলেন, আবার ধূলায় পড়িলেন। আবার ভাবিতেছেন, তাঁহার এখন শোকের সময় নয়। প্রভু শান্তিপুরে আছেন এই শুভ সংবাদ যত শীঘ্র পারেন দিতে হইবে। আবার দৌড়িতে লাগিলেন।

নদীয়ায় প্রবেশ করিয়া নিত্যানন্দের বোধ হইল যেন সুখের নদীয়া ছারেখারে গিয়াছে। যেন প্রত্যেক বাড়ী, গলি, বৃক্ষ, লতা, পশু, পক্ষী, রোদন করিতেছে। প্রকৃত কথা, বাহিরের জগৎ জীবের ইচ্ছামত কান্দিয়া কি হাসিয়া থাকে। নিত্যানন্দ হৃদয়ে রোদন করিতেছেন, তাঁহার বোধ হইল ত্রিজগৎ ক্রন্দন করিতেছে। নিত্যানন্দ প্রভুর বাড়ী যাইলেন, তখনও প্রত্যূষ। বাড়ী নীরব! নিতাই ভাবিতেছেন, এরা কি বেঁচে আছে? প্রভুর আঙ্গিনায় গমন করিলেন, সেটী গৌর-প্রিয়গণের নৃত্য করিবার স্থান। পতি সোহাগিনী রমণী অকস্মাৎ বিধবা হইলে যেরূপ দেখায়, সেই আঙ্গিনা তাহার ন্যায় বোধ হইতেছে।

নিত্যানন্দ আঙ্গিনায় দাঁড়াইয়া, 'মা' 'মা' বলিয়া ভঙ্গস্বরে ডাকিলেন। শচী ঘরে ছিলেন, নিতাইয়ের গলার সাড়া পাইয়া বলিতেছেন, "কেও নিতাই, আমার নিমাইকে এনেছ?" ইহা বলিয়া বাহিরে আইলেন। বিষ্ণুপ্রিয়াও উঠিলেন, তিনিও দ্বারে দাঁড়াইলেন. আর প্রভুর বাড়ী যাঁহারা ছিলেন, তাঁহারা নিতাইকে ঘিরিয়া ফেলিলেন। নিতাই আসিয়াছেন, এ সংবাদ বাড়ী বাড়ী গেল, প্রভুর বাড়ী লোকারণ্য হইয়া গেল।

যখন নিতাই ও শচীর মিলন হইল তখন মুরারি গুপ্ত সেখানে দাঁড়াইয়া, তিনি সেই মিলন যেরূপ বর্ণনা করিয়াছেন তাহাই যথেষ্ট। তিনি কি বলিতেছেন শ্রবণ করুন—

প্রেমাবেশে প্রভুরে রাখিয়া শান্তিপুরে।
নিত্যানন্দ আইলেন নদীয়া নগরে॥
ভাবিয়া শচী দুঃখ নিত্যানন্দ রায়।
পথ মাঝে অবনীতে গড়াগড়ি যায়॥
ক্ষণেক সম্বরি নিতাই আইলেন ঘরে।
শুনি শচী ঠাকুরাণী আইলা বাহিরে॥

দাঁড়াইয়া মায়ের আগে ছাড়য়ে নিশ্বাস।
প্রাণ বিদরিয়ে ভাইয়ের কহিতে সন্ন্যাস॥
কাতরে পড়িয়া শচী দেখিয়া নিতাই।
কাঁদি বলে "কোথা আছে আমার নিমাই॥"
"না কান্দিহ শচী মাতা শুন মোর বাণী।
সন্ন্যাস করিল প্রভু গৌর গুণমণি॥
সন্ন্যাস করিয়া প্রভু আইলা শান্তিপুরে।
আমারে পাঠাইয়া দিল তোমা লইবারে॥"
শুনিয়া নিতাই মুখে সন্ন্যাসের কথা।
অচৈতন্য হয়ে ভূমে পড়ে শচী মাতা॥
উঠাইল নিত্যানন্দ, "চল শান্তিপুরে।
তোমার নিমাই আছে অদ্বৈতের ঘরে॥"
শচী কান্দে নিতাই কান্দে নদীয়া নিবাসী।
সবারে ছাড়িয়া নিমাই হইল সন্ন্যাসী॥
কহয়ে মুরারি গোরাচাঁদ না দেখিলে।
নিশ্চয় মরিব প্রবেশিয়া গঙ্গাজলে॥

মালিনী প্রভৃতি প্রবীণা রমণীগণ প্রভুর বাড়ীতে শচীকে ঘিরিয়া ছিলেন। আবার অল্পবয়স্কা কয়েকজন রমণী শ্রীবিষ্ণুপ্রিয়ার সেবার নিমিত্ত ছিলেন। শচী যখন বাহিরে আইলেন, পাছে পাছে মালিনীও আইলেন। শচী নিমাইয়ের সন্ন্যাসের কথা শুনিয়া মূর্চ্ছিতা হইয়া পড়িলেন।

অনেক সন্তর্পণে শচী চেতন পাইলেন। মালিনীকে অবলম্বন করিয়া উঠিয়া বসিলেন, বসিয়া বলিতেছেন, "মালিনী! নিমাই নাকি অদ্বৈতের ঘরে আমাকে নিতে পাঠাইয়াছে, চল যাই।" বলিয়া চুপ করিলেন।

আবার বলিতেছেন, "নিমাই এখন কাঙ্গাল বেশ ধরিয়াছে, না, আর তাহাকে দেখিব না, গঙ্গায় ঝাঁপ দিয়া মরিব।" আবার চুপ করিলেন। একটু পরে উঠিয়া, "নিমাই" "নিমাই" বলিয়া ছুটিলেন।* তখন সকলে ধরিলেন, ধরিয়া বসাইলেন। শ্রীবাস বলিলেন, "মা! একটু অপেক্ষা কর, দোলা আসিতেছে, তাহাতে যাইবেন। আমরাও যাইব, যাইয়া সকলে মিলিয়া তোমার নিমাইকে ধরিয়া নদীয়ায় আনিব।"

প্রভুকে দর্শন করিবার নিমিত্ত সকলে চলিলেন। যিনি শুনিলেন তিনিই চলিলেন। স্ত্রীলোকেরাও চলিলেন। সকলেই প্রভুর বাড়ীতে আসিয়া জুটিতেছেন। শুধু ভক্তগণ নহে, যাঁহারা পূর্ব্বে শত্রু ছিলেন, তাঁহারা পর্য্যন্ত চলিলেন।

পূর্ব্বে বলিয়াছি শ্রীনবদ্বীপে তিন শ্রেণীর লোক ছিলেন। এক শ্রেণী প্রভুর ভক্ত, এক শ্রেণী পরম শত্রু, আর এক শ্রেণী ইহাও নয় উহাও নয়। প্রভু সন্ন্যাস লওয়ায় এই তিন শ্রেণী আর থাকিল না, সকলেই প্রভুর সন্ন্যাসে রোদন করিতে লাগিলেন। আদবে শ্রীনিমাইয়ের প্রতি কাহার ক্রোধ হওয়া আশ্চয্য। যখন তিনি বালক ছিলেন, তখন, বাহিরের লোকে তাঁহার দুর্ব্বৃত্তপনায় আমোদিত হওয়া ব্যতীত বিরক্ত হইবার

* হেদে গো মালিনী সই চল দেখি যাই।
নিমাই অদ্বৈতের ঘরে কহিল নিতাই॥
সে চাঁচর কেশ হীন কেমনে দেখিব।
না যাব অদ্বৈতের ঘরে গঙ্গায় পশিব॥
এত বলি শচী মাতা কাতর হইয়া।
শান্তিপুর মুখো ধায় নিমাই বলিয়া॥
ধাইল সকল লোক গৌরাঙ্গ দেখিতে।
বাসুদেব সঙ্গে যায় কান্দিতে কান্দিতে॥

কারণ পাইতেন না। যখন বিদ্যাভ্যাস করিতেন, তখন তিনি কাহাকেও মর্ম্মে আঘাত করিতেন না। যাহা কিছু কোন্দল করিতেন, সে কেবল নিজজনের সহিত। যখন সংসারী ছিলেন, তখন পরম পণ্ডিত, স্নেহশীল, উদার, বদান্যবর, নির্ম্মল চরিত্র, মধুরভাষী, কৌতুক-প্রিয়। যখন ভক্ত হইলেন, তখন তাঁহার দর্শনে লোকের হৃদয় দ্রব হইত। তবে তাঁহার শত্রু হয় কেন?

কিন্তু জগতের নিয়মই এই যে, সব স্থানে সব অবস্থায় বিপরীত দেখিবে, বিপরীত ব্যতীত সংসারের কার্য্যই চলে না। অমাবস্যা ও পূর্ণিমা যেরূপ শৃঙ্খলে আবদ্ধ, সেইরূপ ভাল মন্দ, সুখ দুঃখ শৃঙ্খলে আবদ্ধ হইয়া আছে। যিনি লোকের প্রিয় হয়েন, তিনি শুধু সেই কারণে অন্যের অপ্রিয় হয়েন। এই সমুদায় দেখিয়া খ্রীষ্টিয়ান ও মুসলমানগণ সয়তানের এবং হিন্দুগণ দেবতা ও অসুরগণের, অস্তিত্ব স্বীকার করেন। এমন কি শ্রীভগবানের শত্রু আছেন, ইহা সকল ধর্ম্মই বলিয়া থাকেন।

এই নবদ্বীপে শ্রীনিমাই শত্রুদলকে বশীভূত করিবেন, তাঁহার সন্ন্যাসী হইবার সেই এক কারণ। শ্রীকৃষ্ণ কংসকে বধ করিয়া বশীভূত করেন, আর এ অবতারে শ্রীভগবান্ কঠিন জীবগণকে কারুণ্যরসে দ্রব করাইয়া নির্ম্মল এবং বশীভূত করিলেন।

যখন সকলে শুনিলেন যে নিমাইপণ্ডিত সন্ন্যাস-ধর্ম্ম আশ্রয় করিয়া গৃহত্যাগ করিয়াছেন, তখন তাঁহার পূর্ব্বকার পদ, মর্য্যাদা, ধন, গার্হস্থ্য, সুখ, রূপ, বয়স, আর এখনকার দীনাবস্থাবলোকন করিয়া, সকলেই হাহা-কার করিয়া উঠিলেন। নিমাইয়ের পরম শত্রু যিনি তিনিও বলিতে লাগি-লেন, "নিমাই পণ্ডিত সত্যই মহাপুরুষ। আমরা ভাবিতাম, বুদ্ধিবলে তিনি তাঁহার পার্শ্বদগণকে স্তম্ভিত করিয়া তাহাদিগের সর্ব্বনাশ করিতেছেন। তাহা নয়, তাহা নয়। এমন মহাজনকে আমরা চিনিতে না পারিয়া নিন্দা

করিয়াছি। ছি! অতি গর্হিত কার্য্য হইয়াছে। এখন যদি তাঁহাকে পাই, তবে চরণে পড়িয়া ক্ষমা প্রার্থনা করি।" তাঁহারা যখন শুনিলেন যে নিমাই পণ্ডিত শান্তিপুরে অদ্বৈতের ঘরে আছেন, তখন তাঁহারা তাঁহাকে দর্শন করিতে ছুটিলেন।

আর এক দল, নিমাই পণ্ডিতের অবস্থার সঙ্গে সঙ্গে তাঁহার জননীর ও ঘরণীর অবস্থা ভাবিতে লাগিলেন। তাঁহারা কাঁদিতে লাগিলেন। তাঁহারা প্রভুর বাড়ী, শচী ও বিষ্ণুপ্রিয়াকে যথাসাধ্য সান্ত্বনা করিতে দৌড়িলেন। ভক্তগণের তখন কান্দিবার অবস্থা হয় নাই, কিন্তু তাঁহাদের দশা দেখিয়াও অনেকে কান্দিতে লাগিলেন। সেই যে "কি হোল" "কি হোল" ক্রন্দন রোল উঠিল, তখন দাবানলের ন্যায় সমস্ত গৌড়দেশে বিস্তার হইয়া পড়িল।

ভক্ত ও অভক্তগণ একত্রে শান্তিপুর যাইবার নিমিত্ত প্রভুর বাড়ীতে সমবেত হইয়াছেন। দোলা আসিয়াছে, আঙ্গিনায় রহিয়াছে। শচীকে মালিনী প্রভৃতি ধরিয়া দোলার নিকট লইয়া গেলেন, শচী দোলা ধরিয়া দাঁড়াইয়াছেন, ভিতরে যাইবেন উদ্‌যোগ করিতেছেন, এমন সময় সকলে স্ত্রীলোকের ভূষণ ধ্বনি শুনিলেন। ধ্বনি শুনিয়া সকলে মুখ তুলিয়া দেখে, আপাদ মস্তক অবগুণ্ঠনে আবৃত, কোন অল্পবয়স্কা বালা, তাঁহার সম-বয়স্কা অন্য আর এক জনের আশ্রয় লইয়া আসিতেছেন। সকলে ভাবিতেছেন, ইনি কে? কিন্তু তাঁহাদের অধিকক্ষণ ভাবিতে হইল না। যেহেতু সেই অবগুণ্ঠনাবৃত নব-বালা, প্রতি পদবিক্ষেপে মনোহর ভূষণধ্বনি করিতে করিতে আগমন করিয়া, শচীদেবীর অঞ্চল ধরিয়া দাঁড়াইলেন।

তখন সকলেই বুঝিলেন তিনি শ্রীমতী বিষ্ণুপ্রিয়া।

ইহাতে অপরূপ কারুণ্যরসে ত্রিজগৎ প্লাবিত হইল তখন শাশুড়ী বধূ দুইজনে সেই লোকের মাঝে দাঁড়াইলেন। শচী বধূর দিকে

ফিরিয়া তাঁহার মুখপানে চাহিয়া স্তম্ভিত হইয়া দাঁড়াইলেন। বিষ্ণুপ্রিয়া শাশুড়ীর অঞ্চল ধরিয়া মস্তক অবনত করিয়া দাঁড়াইলেন। এও কি প্রভুর লীলা খেলা? এই যে সহস্র ভক্তগণের মধ্যে প্রভুর ঘরণী ও জননী দাঁড়াইলেন, তাহার কি কারণ এই যে, জীবগণ এই দৃশ্য ধ্যান করিবে, করিয়া তাঁহাদের হৃদয় কর্ষিত ও পরে কারুণ্যরসে সিঞ্চিত করিবে? শচী পর্য্যন্ত স্তম্ভিত হইলেন, আপনার দুঃখ ভুলিয়া গেলেন, অন্যের কি কথা।

শ্রীনিত্যানন্দ বড় বিপন্ন হইলেন। বিষ্ণুপ্রিয়াকে লইতে প্রভুর আজ্ঞা নাই, আর তখন বুঝিলেন যে, প্রভু উত্তম আজ্ঞাই করিয়াছিলেন। শ্রীমতী বিষ্ণুপ্রিয়া সেখানে যাইয়া কি করিবেন? প্রভু তাঁহার মুখ দেখিবেন না, তাই সন্ন্যাস লইয়াছেন। প্রভু যদি শুনিতে পান যে, বিষ্ণুপ্রিয়া আসিতেছেন, তবে একেবারে দৌড় মারিবেন। আর বিষ্ণুপ্রিয়া গমন করিলে যদি দৌড় মারেন, তবে শ্রীমতীর বা কি সুখ হইবে? অন্যান্য লোকেও নিন্দা করিবে, হয় ত বলিবে প্রভুর সন্ন্যাস একটি ভণ্ডামি মাত্র, আর কিছুই নয়। এই সমুদায় চিন্তা নিত্যানন্দের হৃদয়ে বিদ্যুতের ন্যায় আসিয়া উপস্থিত হইল। তখন নিতাই সর্ব্বজনকে শুনাইয়া অতি কাতরস্বরে অথচ দৃঢ়রূপে বলিলেন, শ্রীমতীকে লইয়া যাইতে প্রভুর আজ্ঞা নাই।"

যখন বিষ্ণুপ্রিয়া আসিয়া শাশুড়ীর অঞ্চল ধরিয়া দাঁড়াইলেন, তখন প্রথমে সকলে স্তম্ভিত হইলেন। তাহার পর, তাঁহারা সেই মর্ম্মভেদী আঘাত সামলাইয়া রোদন করিবার উপক্রম করিতেছিলেন। কিন্তু নিতাইয়ের মুখে এই কথা শুনিয়া আবার সকলে স্তম্ভিত হইলেন।

লোকের এই স্তম্ভিত ভাব শচী ভঙ্গ করিলেন। সর্ব্বাগ্রেই তিনি বলিলেন, "তবে আমিও যাইব না।"

এই কথা শুনিয়া লোকে স্তম্ভিতের উপর স্তম্ভিত হইলেন। কে যে কি বলিবেন, কেহ স্থির করিতে না পারিয়া ভুবন অন্ধকার দেখিতে লাগিলেন। এবার শ্রীমতী বিষ্ণুপ্রিয়া লোকের স্তম্ভিতভাব ভঙ্গ করিলেন। যখন শচী বলিলেন, তবে তিনিও যাইবেন না, তখন শ্রীমতী মনে একটু চিন্তা করিলেন, আর কোন উক্তি না করিয়া যে পথে আসিয়াছিলেন, অমনি সেই পথে, সেই আপাদ-মস্তক বস্ত্রাবৃত নব-বালা শ্রীবিষ্ণুপ্রিয়া, সেই সখীর অঙ্গে নির্ভর করিয়া, ভূষণ-ধ্বনি করিতে করিতে গৃহাভিমুখে গমন করিতে লাগিলেন। এইরূপে মহামায়া-তনয়া * চকিতের ন্যায় জীবকে দর্শন দিয়া, মহামায়ায় অভিভূত করিয়া তিলার্দ্ধ মধ্যে গৃহাভ্যন্তরে অদর্শন হইলেন। তিনি কি কাঁদাইতে আসিয়াছিলেন? তিনি না তাঁহার পতির মুখে শুনিয়াছিলেন যে, জীবকে ক্রন্দন করাইবার নিমিত্ত তাঁহার পতির অবতার? তাঁহার পতি বলিয়াছেন যে, তাঁহার ও তাঁহার নিজ জনের নয়নজল দিয়া কলুষিত জীবকে ধৌত করিবেন। তাই কি পতির যে প্রিয় কার্য্য তাহাই সাধন করিবার নিমিত্ত বাহিরের জীবকে এই অবস্থায় দর্শন দিলেন? শ্রীঅঙ্গ হইতে ভূষণ-ধ্বনির কথা আমি দুইবার উল্লেখ করিলাম। তাহার কারণ, এই ভূষণ-ধ্বনি উপস্থিতগণের কর্ণে বজ্রের ন্যায় বেদনা দিতেছিল। শ্রীমতীর ধীরে ধীরে গমন, সকলে নীরব হইয়া দাঁড়াইয়া দেখিতে লাগিলেন। কেহ কোন কথা বলিতে পারিলেন না, কেহ কান্দিতেও পারিলেন না।

শচী বসিয়া পড়িলেন।

একটু পরে বলিলেন, "আমাকে বৌমার নিকট লইয়া চল।" সকলে তাঁহাকে সেখানে লইয়া গেলেন। শচী অভ্যন্তরে গমন করিয়া

* শ্রীমতীর জননীর নাম মহামায়া

বলিলেন, নিমাইকে দেখিবার নিমিত্ত তাঁহার যাইবার উদ্যোগ করা অন্যায় হইয়াছে, তিনি যাইবেন না।

বিষ্ণুপ্রিয়া ইহাতে লজ্জিতা হইলেন। ভাবিলেন, তিনি জননীকে অহেতুক দুঃখ দিয়াছেন। প্রকৃতপক্ষে যখন শ্রীনিতাই বলিলেন যে, প্রভুর শ্রীমতীকে লইবার অনুমতি নাই, তখন প্রথমে শ্রীপ্রিয়াজী এই সংবাদ বজ্রাঘাতের ন্যায় বোধ করিলেন। কিন্তু তখনি হৃদয়াকাশ পরিষ্কার হইয়া গেল, ও উহাতে আনন্দচন্দ্রের উদয় হইল। প্রথমে শুনিয়া ভাবিলেন যে, কি অন্যায়। কি অন্যায়। কেবল আমি না? ত্রিলোকের সকলে দেখিতে পারে, কেবল আমিই না? * যদি প্রভুর ঘরণী না হইতাম, তবে আমিও যাইতে পারিতাম। আমার কেবলমাত্র অপরাধ যে, আমি তাঁহার ঘরণী।

তখনি মনের মধ্যে যেন কেহ বলিতে লাগিল, "ভাল শ্রীমতী! তুমি নিমাইয়ের আধা হইয়া তাঁহার দর্শনে বঞ্চিত হইবে, না তাঁহার আধা না হইয়া দর্শন পাইবে? তুমি কি চাও?" অমনি মনে মনে উত্তর করিতেছেন, "সে কি! আমি শ্রীগৌরাঙ্গের আধা, শ্রীগৌর আমার আধা, এ সম্পর্ক আমি কোন লাভের নিমিত্ত ছাড়িতে পারি না। না,

* আমা লাগি প্রভু মোর করিল সন্ন্যাস।
ফিরিয়া যদ্যপি আইলা অদ্বৈতের বাস॥
স্ত্রী পুরুষ বাল-বৃদ্ধ যুবতী যুবক।
দেখিতে আনন্দে ধাঞা চলে সব লোক॥
কোন অপরাধ কৈনু মুঞি অভাগিনী।
দেখিতেও অধিকার না ধরে পাপিনী॥
প্রভুর রমণী যদি না করিত বিধি।
তথাপি পাই তু দেখা প্রভু গুণনিধি॥ (চন্দ্রোদয় নাটক)

হয় দেখা না হবে, তবু ত আমার? আমার বস্তু সকলে দেখিয়া নয়ন তৃপ্তি করুক। আমার ইহাতে ঈর্ষা কেন হইবে? ত্রিজগৎ আমার হৃদয়ের রত্নহার দেখিবার নিমিত্ত দৌড়িতেছে। ইহা অপেক্ষা আমার সৌভাগ্য ও আনন্দের বিষয় আর কি হইতে পারে? সকলে দেখুক, দেখিয়া আমার ভাগ্যকে প্রশংসা করুক। আমি নাই দেখিলাম, সামগ্রী আমারি ত?"

ক্রমে হৃদয়ে গৌরব আসিয়া ভরিয়া যাইতেছে। আর সেই সঙ্গে আনন্দের তরঙ্গ আসিতেছে। ভাবিতেছেন, "ত্রিজগৎ একদিকে, আর আমি একদিকে। আমার প্রভু আমাকে ত্রিজগতের সহিত পৃথক্ করিলেন। ইহাতেই এই প্রমাণ হইল যে, হয় আমি প্রভুর একমাত্র অরি, আর না হয়, সর্ব্বাপেক্ষা বল্লভা! কিন্তু তিনি ত আমার শত্রু নহেন, তাহা হইলে আমাকে যেরূপ ত্যাগ করিলেন, তেমনি অন্য একজন রমণীকে কৃপা করিতেন। তাহা ত করিলেন না? সন্ন্যাসে বড় দুঃখ, লোকে তাঁহার দুঃখ দেখিয়া কান্দিবে। সন্ন্যাসের অর্থ আমাকে ত্যাগ করা, অতএব আমাকে ত্যাগ করাই তবে তাঁহার সর্ব্বপ্রধান দুঃখ যে, দুঃখে লোকে কান্দিবে। * আমাকে ত্যাগ করা যদি তাঁহার সর্ব্বাপেক্ষা দুঃখ হইল, তবে আমার সহিত মিলন তাঁহার সর্ব্বাপেক্ষা সুখ, আর আমি তাঁহার সর্ব্বাপেক্ষা নিজজন।"

যখন শ্রীমতীর হৃদয়ে এই সকল ভাবতরঙ্গ উঠিয়া, তাঁহাকে দুঃখ-সাগর

* কার উপরে কর অভিমান, অবুঝ প্রাণ। ধ্রু
তোমার অঙ্গে নূতন শাড়ী, তার কৌপীন পরিধান॥
শীত গ্রীষ্মে রৌদ্রে সে যে, তুমি থাক গৃহমাঝে,
নিশি দিশি প্রভুর আমার বৃক্ষতলে অবস্থান॥
(বলরাম দাস)

হইতে সুখের রাজ্যে ভাসাইয়া লইয়া গিয়াছে, তখন শচী আসিয়া বলিলেন, "তিনিও নিমাইকে দেখিতে যাইবেন না।" বিষ্ণুপ্রিয়া তখন অতি অনায়াসে শচীকে প্রবোধ দিয়া শান্ত করিলেন, আর শান্তিপুরে যাইবার সম্মতি করাইলেন।

শ্রীভগবান্ ব্যতীত আর সকলেই একটু না একটু স্বার্থপর। প্রথমে সকলেই আপনাদের মনের ভাবতরঙ্গে বিষ্ণুপ্রিয়াকে একেবারে ভুলিয়া গিয়াছিলেন, শচী পর্য্যন্ত। যখন বিষ্ণুপ্রিয়াকে সকলে দর্শন করিলেন, তখন তাঁহাদের হৃদয় বিদীর্ণ হইয়া গেল। যখন শ্রীমতী শ্রীনিতাইয়ের মুখে কঠিন আজ্ঞা শুনিয়া আবার অভ্যন্তরে লুকাইলেন, তখন একা শচী নয়, ভক্তমাত্রেই সঙ্কল্প করিলেন যে, প্রভুকে কেহ দেখিতে যাইবেন না।* শচী যখন বুঝিলেন বিষ্ণুপ্রিয়ার কোন দুঃখ নাই, তিনি আনন্দ-সাগরে ভাসিতেছেন, তখনই শান্তিপুরে যাইতে সম্মত হইলেন। তাঁহার সঙ্গে ভক্তগণও চলিলেন।

বিষ্ণুপ্রিয়া জনকয়েক সঙ্গিনী লইয়া গৃহে রহিলেন! দোলায় চড়াইয়া শচীকে অগ্রে করিয়া, হরিধ্বনি করিতে করিতে, সকলে শান্তিপুরাভিমুখে চলিলেন। কাহারা ও কতজনে এইরূপে চলিলেন, তাহা চৈতন্যচন্দ্রোদয়ে এইরূপে বর্ণিত আছে। যথা—

লক্ষ লক্ষ লোকে ধায় উর্দ্ধ মুখ করি।
অন্ন জল ঘর দ্বার সব পরিহরি॥
ঘর হতে বাহির না হয় কুল নারী।
তারাও ধাইয়া যায় সব পরিহরি॥

---

* বিষ্ণুপ্রিয়া দশা দেখি যত ভক্তগণ।
দ্বিগুণ হইল দুঃখ না করে গমন॥ (চন্দ্রোদয় নাটক)

বৃদ্ধ সব নড়ি হাতে মন্দ মন্দ ধায়।
শিশু সব আনন্দে উন্মত্ত হয়ে যায়॥
যে সব পণ্ডিত পূর্ব্বে উপহাস কৈল।
তাহারাও উৎকণ্ঠাতে ধাইয়া চলিল॥

অর্থাৎ প্রভু আবার বিদায় হইবেন, তাহাতেই নবদ্বীপবাসিগণকে আকর্ষণ করিতেছেন।

যখন নদীয়া শূন্য হইল, সকলে শান্তিপুর অভিমুখে ধাবিত হইলেন, তখন শ্রীমতী এলাইয়া পড়িলেন। তখন আপনার মন্দিরে—

কান্দে দেবী বিষ্ণুপ্রিয়া, নিজ অঙ্গ আছাড়িয়া,
লোটায়ে লোটায়ে ক্ষিতিতলে।
"ওহে নাথ কি করিলে, পাথারে ভাসায়ে গেলে,"
কান্দিতে কান্দিতে ইহা বলে॥
এ ঘর জননী ছাড়ি, মুই অনাথিনী করি,
কার বোলে করিলে সন্ন্যাস।
বেদে শুনি রঘুনাথ, লইয়া জানকী সাথ,
তবে সে করিল বনবাস॥
পূরবে নন্দের বালা, যবে মধুপুরে গেলা,
এড়িয়া সকল গোপীগণে।
উদ্ধবেরে পাঠাইয়া, নিজ তত্ত্ব জানাইয়া,
রাখিলে তা সবার প্রাণে॥
চাঁদ-মুখ না দেখিব, আর পদ না সেবিব,
না করিব সে সুখ-বিলাস।
এ দেহ গঙ্গায় দিব, তোমার শরণ নিব,
বাসুর জীবনে নাই আশ॥

এদিকে শান্তিপুরের যাত্রীগণ শচীর দোলা আগে করিয়া মহা কলরবের সহিত হরিধ্বনি করিতে করিতে চলিয়াছেন। বাসুঘোষ তাঁহার নিজের পদে,—যাহা পাঠক মহাশয় একটু পূর্ব্বে পড়িয়াছেন,—বলিতেছেন যে, তিনি সেই সঙ্গে "কান্দিতে কান্দিতে" চলিয়াছেন। শান্তিপুর যাইয়া দেখেন লোকের ভিড়ে পদবিক্ষেপ দুষ্কর। কিন্তু লোকে যখন শুনিল যে, নদেবাসিগণ আসিতেছেন, অমনি সকলে হরিধ্বনি করিয়া পথ ছাড়িয়া দিল। তখন উভয় দলে, যাঁহারা ছিলেন, আর যাঁহারা আসিতেছেন,—হরিধ্বনি করিতে লাগিলেন। প্রভু প্রভৃতি সকলেই তখন শ্রীঅদ্বৈতের ছাদে বসিয়া। হঠাৎ কলরব বৃদ্ধি দেখিয়া শ্রীঅদ্বৈত ছাদের উপর উঠিয়া দাঁড়াইলেন, দাঁড়াইয়া বলিতেছেন, "এই নদেবাসিগণ আসিলেন! অমনি প্রভুও উঠিয়া দাঁড়াইলেন। সকলে দেখেন সর্ব্বাগ্রে দোলা, তাহার মধ্যে শচী মুখ বাড়াইয়া তাঁহার পুত্রকে ইতি উতি চাহিয়া খুঁজিতেছেন। প্রভু আর থাকিতে পারিলেন না, সিঁড়ি বাহিয়া নীচে চলিলেন। এদিকে চারি পাঁচজন বলবান্ দ্বারী, যাহারা দ্বার রক্ষা করিতেছিল, তাহারা দেখিল প্রভুর জননী ও নদেবাসিগণ দ্বারের আগে আসিলেন, অমনি সম্ভ্রমে তাহারা দ্বার ছাড়িয়া দিয়া তাঁহাদিগকে প্রবেশ করাইল। দোলা আঙ্গিনায় নামিল। সন্ন্যাসীর সন্ন্যাসী ব্যতীত আর কাহাকেও প্রণাম করিতে নাই। নিমাই তাহা মানিলেন না, দোলা নামিলেই অমনি ভূমিলুণ্ঠিত হইয়া জননীকে সাষ্টাঙ্গে প্রণাম করিলেন। তাহার পরে হস্ত ধরিয়া জননীকে দোলা হইতে নামাইলেন। শচী নিমাইয়ের অঙ্গে ভর দিয়া বাহিরে আসিলেন, কিন্তু দাঁড়াইতে না পারিয়া বসিয়া পড়িলেন। নিমাই জননীকে আবার প্রণাম করিয়া, তাঁহাকে স্তব ও প্রদক্ষিণ করিতে লাগিলেন। বলিতেছেন, "মা! ত্রিজগতের যত সুন্দর বস্তু সব তুমি। তুমি দয়া, তুমি ভক্তিরূপিণী,

তুমি জীবকে কৃষ্ণ ভক্তি দিতে পার. তুমি ভুবন পবিত্র করিয়া থাক, এমন কি তোমার নাম যে গ্রহণ করে সে পবিত্র হয়।" করযোড়ে জননীকে প্রদক্ষিণ করিতেছেন, আর সম্মুখে আসিয়া এক একবার প্রণাম করিতেছেন। ইহা শচীর ভাল লাগিতেছে না। প্রথমে প্রদক্ষিণ করিতে নিমাই যখন পশ্চাতে যাইতেছেন, তখন তাঁহার মুখ দেখিতে পাইতেছেন না। তাহার পরে, মহা তেজস্কর পুত্রের প্রণামে একটু সঙ্কুচিতও হইতেছেন।

নিমাই মায়ের অগ্রে বসিলেন। শচী বলিতেছেন. "নিমাই! আমাকে তুমি প্রণাম করিতেছ, ইহা যদি আমার অপরাধ হইত, তবে বাপ অবশ্য তুমি করিতে না?" ফলকথা, তখন শচী ভাবিতেছেন যে, তাঁহার পুত্র স্বয়ং ভগবান্। আবার বলিতেছেন, "নিমাই! তুমি যাই হও, তবু আমার এ বিশ্বাস কোন ক্রমে যায় না যে, তুমি আমার দুধের ছাওয়াল।" ইহা বলিয়া গলা ধরিয়া বদন চুম্বন করিলেন। ইহাতে জ্ঞান লোপ পাইয়া বাৎসল্যরসে শচী অভিভূত হইলেন। শচী পুত্রের সর্ব্বাঙ্গ নিরীক্ষণ করিতেছেন, উপস্থিত লোকে নীরব হইয়া মাতা-পুত্রের কাণ্ড দেখিতেছেন, শব্দমাত্র নাই। শচী কথা কহিতে আরম্ভ করিলেন। বাসুঘোষ পশ্চাতে দাঁড়াইয়া। স্নেহ ও কোপে পুত্রকে কি বলিতেছেন, তাহা বাসুঘোষের বর্ণনায় শ্রবণ করুন—

নিতাই করিয়া আগে, চলিলেন অনুরাগে,
আইল সবাই শান্তিপুরে।
মুড়ায়েছে মাথার কেশ, ধরেছে সন্ন্যাসী বেশ,
দেখিয়া সবার প্রাণ ঝুরে॥
করযোড়ে করি আগে, দাঁড়াইল মায়ের আগে,
পড়িলেন দণ্ডবৎ হয়ে।

দুই হাত তুলি বুকে, চুম্ব দিল চাঁদমুখে,
কান্দে শচী গলাটি ধরিয়ে॥
"ইহার লাগিয়া যত, পড়াইলাম ভাগবত,
এ দুঃখ কহিব আমি কায়?
অনাথিনী করে মোরে, যাবে বাছা দেশান্তরে,
বিষ্ণুপ্রিয়ার কি হবে উপায়?
এ ডোর কৌপীন পরি, কি লাগিয়া দণ্ডধারী,
ঘরে ঘরে খাবে ভিক্ষা মাগি।
জীয়ন্ত থাকিতে মায়, উহা নাকি দেখা যায়.
কার বোলে হইলে বৈরাগী?"
গৌরাঙ্গের বৈরাগে, ধরণী বিদায় মাগে,
আর তাহে শচীর করুণা।
কহে বাসুদেব ঘোষে, গৌরাঙ্গের সন্ন্যাসে,
ত্রিজগতে করিল ঘোষণা॥

অদ্য আমার ভাগ্য ফুরাইল। আমার প্রতি যে আদেশ তাহা পালন করিলাম। প্রভুর বয়স তখন চতুর্ব্বিংশতি, প্রভু আরও চতুর্ব্বিংশতি বৎসর প্রকট ছিলেন। যাঁহার ভাগ্যে থাকে তিনি প্রভুর এই সন্ন্যাস লীলা লিখিবেন। এ লীলা অতি গুহ্য। প্রভু স্বরূপ ও রামরায়কে লইয়া গম্ভীরায়, অর্থাৎ তাঁহার কুটীরের গুপ্তস্থানে দ্বাদশ বৎসর যে অতি গুহ্য লীলা করিয়াছিলেন, তাহা জীবের নিকট গোপন রহিয়াছে। আমার মনের সাধ ছিল যে, আমি সেই লীলার যে কিঞ্চিৎ জানি, জীবগণের নিকট প্রকাশ করিব। সে সাধ আপাততঃ পুরিল না। যেহেতু আমাতে আর শক্তি নাই। প্রভু যাঁহাকে শক্তি দেন তিনিই লিখিবেন।

# পরিশিষ্ট।

পাঁচ বৎসর হইল শ্রীগৌরাঙ্গ নবদ্বীপ ছাড়িয়া গিয়াছেন। জননীকে বলিয়া গিয়াছেন "মা! আমি আবার আসিব।" শচী প্রত্যহ ভাবেন, নিমাই কল্য আসিবেন। সমস্ত রাত্রি স্বপ্নে নিমাইয়ের সহিত কথা বলেন। পুত্রের নিমিত্ত প্রত্যহ রন্ধন করেন, আর বসিয়া কান্দেন। আর বলেন, "নিমাই! আমার ঘরে দ্রব্যের অভাব নাই। কত প্রকার রান্ধিলাম। নিমাই! বাপ আমার! ইহা কাহারে খাওয়াইব?"

অমনি শচী দেখেন যে নিমাই আসিয়া সমুদায় খাইতেছেন। শচী তখন সমুদায় ভুলিয়া গিয়াছেন। ভাবিতেছেন নিমাই বাড়ীতে আছেন। আবার একটু পরে চৈতন্য হইল। তখন সমুদায় স্বপ্ন ভাবিয়া কান্দিতে লাগিলেন।

কখন শচী অধিক রজনীতে স্বপ্ন দেখিয়া উঠিয়া একেবারে শ্রীবাসের বাড়ী উপস্থিত। সেখানে গিয়া, "মালিনী সই, মালিনী সই" বলিয়া ডাকিলেন। শচীদেবীর গলার সাড়া পাইয়া মালিনী তাড়াতাড়ি দুয়ার খুলিলেন। শচী মালিনীকে দেখিয়া বলিতেছেন, "নিমাই তোমাদের বাড়ী আসিয়াছে? আমি রান্ধিয়া বসিয়া রহিয়াছি, ভাত জুড়াইয়া গেল।" তখন মালিনী হাহাকার করিয়া শচীকে ধরিলেন, শচীর চেতনা হইল। বাসুঘোষ একদিনকার শচীর কথা এইরূপে বর্ণনা করিয়াছেন—

আজিকার স্বপনের কথা, শুন গো মালিনী সই,
নিমাই আসিয়াছিল ঘরে।
আঙ্গিনাতে দাঁড়াইয়া, গৃহ পানে চাহিয়া,
মা বলিয়া ডাকিল সে মোরে॥

ঘরেতে শুইয়াছিলাম, অচেতনে বাহির হইলাম,
নিমাইর গলার সাড়া পাইয়া।
আমার চরণ ধূলি, নিল নিমাই শিরে তুলি,
পুনঃ কান্দে গলাটি ধরিয়া॥
"তোমার প্রেমের বশে, ফিরি আমি দেশে দেশে,
রহিতে নারিলাম নীলাচলে।
তোমাকে দেখিবার তরে, আইলাম নদিয়া পুরে",
কান্দিতে কান্দিতে ইহা বলে॥
আইল মোর বাছা বলি, হিয়ার মাঝারে তুলি,
হেন কালে নিদ্রা ভঙ্গ হইল।
পুনঃ না দেখিয়া তারে, পরাণ কেমন করে,
কান্দিয়া রজনী পোহাইল॥
সেই হৈতে প্রাণ কান্দে, হিয়া থির নাহি বান্ধে,
কি করিব কহ গো উপায়।
বাসুদেব ঘোষ কয়, গৌরাঙ্গ তোমারি হয়,
নহিলে কি দেখা পাও তায়॥

শচীর একটু নিদ্রা আইলেই স্বপ্নে নিমাইকে দেখেন। প্রায় নিদ্রা হয় না, শুইয়া নিমাইকে ভাবেন। আর এক দিবসের কাহিনী শ্রবণ করুন—

বিরহ বিকল মায়, সোয়াথ নাহিক পায়,
নিশি অবসানে নাহি ঘুমে।
ঘরেতে রহিতে নারি, আসি শ্রীবাসের বাড়ী,
আঁচল পাতিয়া শুইল ভূমে॥
গৌরাঙ্গ জাগিয়ে মনে, নিদ্রা নাহি সর্ব্ব দিনে,
মালিনী বাহির হয়ে ঘরে।

সচকিত আসি কাছে, দেখি শচী পড়ে আছে,
অমনি কান্দিয়া হাত ধরে ॥
উথলিল হিয়ার দুঃখ, মালিনীর ফাটে বুক,
ফুকরি কান্দয়ে উভরায়।
দুঁহু দুঁহু ধরি গলে, পড়িয়া ধরণী তলে,
তখনি শুনিয়া সবে ধায় ॥
দেখিয়া দুঁহার দুঃখ, সবার বিদরে বুক,
কত মত প্রবোধ করিয়া।
স্থির করি বসাইলে, ভাসে নয়নের জলে,
প্রেমদাস যাউক মরিয়া ॥

নিমাই গৃহ ছাড়িবার পর পাঁচ বৎসর গত হইয়াছে। শচী বিষ্ণুপ্রিয়াকে কাছে ডাকিতেছেন, ডাকিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিতেছেন, "বাছা, নিমাই কি ঘরে শুইয়া আছে?" এই কথা শুনিয়া বিষ্ণুপ্রিয়ার মাথা ঘুরিয়া আইল, ও জলে নয়ন ভরিয়া গেল। শচী বলিতেছেন, "মা, তুই কান্দিস কেন?" তখন বিষ্ণুপ্রিয়া আর সহ্য করিতে না পারিয়া ধূলায় পড়িয়া গেলেন। বিষ্ণুপ্রিয়ার অবস্থা দেখিয়া শচীর অর্দ্ধ চেতন হইল। বলিতেছেন, "ঠিক! আমার ভুল হইয়াছে। নিমাই ত আমার বাড়ী নাই।" এখন শ্রীমতীর কথা শুনুন।

বিষ্ণুপ্রিয়ার কি দশা হইয়াছে তাহা প্রেমদাস এইরূপে বর্ণনা করিয়াছেন—

যেদিন হইতে গোরা ছাড়িল নদীয়া।
তদবধি আহার ছাড়িল বিষ্ণুপ্রিয়া ॥
দিবা নিশি পিয়ে গোরা নাম সুধা খানি।
কভু শচীর অবশেষে রাখয়ে পরাণী ॥

বদন তুলিয়া কার মুখ নাহি দেখে।
দুই এক সহচরী কভু কাছে থাকে॥
হেন মতে নিবসয়ে প্রভুর ঘরণী।
গৌরাঙ্গ বিরহে কান্দে দিবস রজনী॥
প্রবোধ করয়ে তারে কহি কত কথা।
প্রেমদাস হৃদয়ে রহিয়া গেল ব্যথা॥

পাঁচ বৎসর গত হইয়াছে, শচী গঙ্গা স্নানে যাইতেছেন। শচীর বয়ঃক্রম ৭২ বৎসর, ভাল চলিতে পারেন না। ঈশান তাঁহার হাত ধরিয়াছেন, বিষ্ণুপ্রিয়া শাশুড়ীর অঞ্চল ধরিয়া পশ্চাৎ পশ্চাৎ যাইতেছেন। বিষ্ণুপ্রিয়ার নিয়ম ছিল যে, শাশুড়ীর সঙ্গ ব্যতীত কখন গঙ্গাস্নানে যাইতেন না। যখন গঙ্গা-স্নানে যাইতেন, তখন মস্তক অবনত করিয়া শাশুড়ীর অঞ্চল ধরিয়া, তাঁহার চরণ দুটি দেখিতে দেখিতে যাইতেন। এইরূপে অঞ্চল ধরিয়া বিষ্ণুপ্রিয়া চলিয়াছেন, এমন সময়ে তাঁহার কর্ণে কলরব প্রবেশ করিল। শচীও কলরব শুনিতে পাইলেন। কলরব লক্ষ্য করিয়া বুঝিলেন যে, বহুতর লোক একত্র হইয়া হরিধ্বনি করিতেছে।

ওপারে কুলিয়া নগরে কলরব হইতেছে। কলরবের কারণ বলিতেছি। পাঁচ বৎসর পরে শ্রীগৌরাঙ্গ নবদ্বীপের ওপারে কুলিয়াতে আসিয়াছেন। উদ্দেশ্য জননীকে দর্শন করিবেন। কুলিয়াতে শ্রীগৌরাঙ্গ উপস্থিত হইলে বহু লক্ষ লোক আসিয়া তাঁহাকে ঘিরিয়া ফেলিয়াছে। স্নানের সময় শ্রীগৌরাঙ্গ স্নান করিতে আসিতেছেন। এ পর্য্যন্ত তিনি গৃহাভ্যন্তরে ছিলেন বলিয়া লোকে তাঁহাকে দেখিতে পায় নাই। এখন তিনি স্নানের নিমিত্ত বাহির হইলে, অসংখ্য লোকে তাঁহাকে দর্শন করিয়া, আনন্দে হরিধ্বনি করিয়া উঠিল।

ওপারে শ্রীগৌরাঙ্গ ঘাটে স্নান করিতে আসিয়াছেন, এ পারে শচী-দেবীর অঞ্চল ধরিয়া বিষ্ণুপ্রিয়াও স্নান করিতে যাইতেছেন।

হরিধ্বনি শুনিয়া বিষ্ণুপ্রিয়া মাথা উঠাইলেন। শ্রীগৌরাঙ্গের এরূপ সুদীর্ঘ কায়, যে লক্ষ লোকের মাঝে থাকিলেও তাঁহাকে দেখা যাইত। বিষ্ণুপ্রিয়া ব্যাপারখানা কি তখনি বুঝিলেন, বুঝিয়া শাশুড়ীকে বলিতেছেন—

ওমা আমায় ধর ধর। ধূয়া॥

কেন বা আনিলে সুরধুনী তীরে, ওপারে কুলিয়া দেখ নয়ন ভরে,
লক্ষ লক্ষ লোক হরি হরি বলে, কেন মা জননী বল আমারে॥
লক্ষ লক্ষ লোক হরি বলে নাচে, বুঝি তোর পুত্র ওখানে বিরাজে,
উহু মরি মরি দেখিবারে নারি, এ দুঃখ আমার কহিব কারে॥
পাপী তাপী হলো শ্রীচরণ ভোগী, জগতে বিষ্ণুপ্রিয়া সে বিয়োগী,
দাসীর দণ্ড দিবার লাগি, এই অবতার॥
চল চল চল মাগো আমায় নিয়ে চল, লুকাইয়া চল ঝাপিয়া অঞ্চল,
ঐ যে দেখা যায় দীঘল শ্রীঅঙ্গ, ঐত আমার প্রাণনাথ শ্রীগৌরাঙ্গ
সোণার অঙ্গেতে কৌপীন পরেছে, চিরদিন দুঃখ অবধি পেয়েছে,
তোমার মায়ায় আবার আসিছে, বাড়ী ডাকি আন।
বলরাম দাসের বিদরয়ে বুক, জীবের লাগিয়া প্রভুর এই দুঃখ,
ধিক্ ধিক্ ধিক্ জীব তোরে ধিক্, হেন দুঃখ দেহ চির বন্ধু জনে॥

ইহার পরে সন্ন্যাস আশ্রমের নিয়মানুসারে শ্রীনিমাই জন্মভূমি দেখিতে এক দিনের নিমিত্ত শ্রীনবদ্বীপে আগমন করেন। তাহাতে—

আওল নদিয়া-লোক গৌরাঙ্গ দেখিতে।
আনন্দে আকুল চিত না পারে চলিতে॥

চির-দিনে গোরাচাঁদ বদন দেখিয়া।
ভুখিল চকোর আঁখি রহয়ে মাতিয়া ॥
আনন্দে ভকতগণ হেরিয়া বিভোর।
জননী ধাইয়া গোরাচাঁদ করে কোর ॥
মরণ শরীরে যেন পাইল পরাণ।
গৌরাঙ্গ নদীয়াপুরে বাসুঘোষ গান ॥

তাহার পর শ্রীমতী বিষ্ণুপ্রিয়া পতিমুখ দর্শন করিলেন, করিয়া বলিতেছেন, যথা—

এত দিনে সদয় হইল মোর বিধি।
আনি মিলায়ল গোরা গুণনিধি ॥
এত দিনে মিটল দারুণ দুঃখ।
নয়ন সফল ভেল দেখি চাঁদ মুখ ॥
চির উপবাসী ছিল লোচন মোর।
চাঁদ পাওল যেন তৃষিত চকোর ॥
বাসুদেব ঘোষ গায় গোরা পরব্রহ্ম।
লোচন পাওল যেন জনম-অন্ধ ॥

# মহাজনের অভিমত

"অমিয় নিমাই চরিত" ও মহাত্মা শিশিরকুমারের গ্রন্থ সম্বন্ধে অসংখ্য প্রশংসাপত্র পাওয়া গিয়াছে। তাহা হইতে মাত্র কয়েকখানি নিম্নে প্রদত্ত হইল :—

## বর্ত্তমান সম্রাটের উক্তি :—

বর্ত্তমান ভারত-সম্রাট পঞ্চম জর্জ্জ, যখন প্রিন্স অব্ ওয়েল্‌স্ ছিলেন, ভারতে আগমন করিয়া, তাঁহার প্রাইভেট সেক্রেটারী সার ওয়াল্‌টার লরেন্স লিখিত পত্রের দ্বারা, শিশিরকুমারের সহিত সাক্ষাৎ ইচ্ছা করেন। লরেন্স সাহেবের সহিত শিশিরকুমারের বন্ধুত্ব ছিল। পত্রে তৎকালীন সম্রাটেরও ঐরূপ বাসনার নির্দ্দেশ ছিল। শিশিরকুমার অসুস্থ থাকায়, তাঁহার কনিষ্ঠ মতিবাবুকে সাক্ষাৎ করিতে লাট-ভবনে প্রেরণ করেন।

**যুবরাজ** এইরূপ বলিয়াছিলেন :—তোমার সাক্ষাতে সুখী হইলাম। তুমি আমার নিকট হইতে আশ্বাস চাহিতেছ। আমি ভারত-বাসীকে কখনই ভুলিব না, বা ভুলিতে পারিব না। বিলাতে গিয়া আমার পিতামহাশয় সম্রাটকে যাহাতে ইংরাজমাত্রই ভারতবাসীর প্রতি অধিক সহানুভূতি প্রদর্শন করে, তাহা করিতে অনুরোধ করিব। ইত্যাদি

His Excellency Sir Hugh Lansdowne Stephenson, Governor of Behar and Orissa and the late officiating Governor of Bengal writes of Lord Gourango :— on 30th April 1924.

DEAR SIR,

I promised to let you know what I thought of Lord Gourango, I have read the first volume, but there is so much reading in it that I have not had time to get on to the second. It is very difficult to give an opinion ; the subject is new to me. The writers keen devotion to the idea of salvation by love is patent in every line and his love of his self imposed task of presenting this Gospel beams in its pages. The wealth of detail is rather over helming and the impression that it leaves on my mind is rather that the stories appeal to the emotion rather than to spirituality ; but Moti Lal Ghose always held that the European mind was too material and that was its principal fault and the book was written of another caste of mind * *

জগৎবিখ্যাত রিভিউ অফ্ রিভিউর সম্পাদক ডব্লু, টি, ষ্টেড সাহেব, শিশিরকুমারের অন্তরঙ্গ বন্ধু ছিলেন। শিশিরকুমারের পুস্তক পাঠে আকৃষ্ট হইয়া কলিকাতায় শিশিরকুমারকে ভ্রাতৃ সম্বোধনে আবদ্ধ করিয়া লিখিয়াছিলেন, তোমাকে ভুলিলেও তোমার লেখা ভুলিতে পারিব না।

ভারতপূজ্য **বালগঙ্গাধর তিলক** ২৯শে ডিসেম্বর ১৯১৭ সালে কলিকাতায় এক সভায় বলিয়াছিলেন :—শিশিরকুমারের চরণ প্রান্তে বসিয়া আমি অনেক জ্ঞান পাইয়াছিলাম। আমি তাঁহাকে পিতার ন্যায় ভক্তি করিতাম এবং তিনিও সন্তানবৎ স্নেহ করিতেন ও ভালবাসিতেন…ইত্যাদি।

* * * *

পলাশীর যুদ্ধ প্রণেতা **নবীনচন্দ্র সেন** লিখিয়াছেন… পলাশীর যুদ্ধে স্বাধীনতার জন্য যে নিঃশ্বাস ও মাতৃভূমির জন্য অশ্রু বিসর্জ্জন আছে, তাহা কথঞ্চিৎ শিশিরকুমারের সংসর্গের ও শিক্ষার ফল…।

**রাজা দিগম্বর মিত্র** মহাশয় বলিয়াছিলেন :—শিশির, আমি প্রত্যক্ষ দেখিতে পাইতেছি যে তুমি ভবিষ্যতে একজন মহৎ লোক হইবে…।

১৭ই অগ্রহায়ণ ১৩২৮

পুরী হইতে নিম্ন পত্রখানা ৺মতীলাল ঘোষ মহাশয়কে লিখিয়াছিলেন।

প্রেমাশ্রয় কয়েকদিন হইল আপনার পত্র পাইয়াছি। দেহ ও মন এতই অকার্য্যকর হইয়া পড়িয়াছে যে আপনার পত্রের উত্তর দিতে আলস্য উপস্থিত হয়। আলস্য ভিন্ন আর কি লিখিব, কারণ বিছানায় শুইয়া মুখে বলিয়া অন্য লোকের দ্বারা পত্র লেখান কার্য্য যে শরীর একেবারেই অসমর্থ এমন কথাও তো নহে, কাজেই আলস্যই কারণ বলিতে হয়। আলস্য এবং নিরুৎসাহ দেহ মনকে জড়াইয়া ধরিয়াছে। অনেকদিন হইল আপনাকে একখানি পত্র লিখিয়া (শ্রীবৃন্দাবনের) শ্রীযুক্ত মধুসূদন গোস্বামী মহাশয় শিশির বাবুর গীতার অনুবাদ করিতে কি পরিমাণ পারিশ্রমিক অবধারণ হওয়া প্রত্যাশা করেন ইহা জানিতে চাহিয়াছিলাম। ঐ পত্রের কোন উত্তর না পাইয়া আলস্য করিয়াই আর ঐ বিষয়

পুনর্ব্বার পত্র লিখি নাই এবং ঐ কার্য্যের আশা ত্যাগ করিয়াছিলাম। আপনার এই পত্রখানি পড়িয়া আবার উৎসাহ বৃদ্ধি হইল। হিন্দি অনুবাদে কত খরচ পড়িবে এবং ইংরাজি অনুবাদে কত খরচ পড়িবে কৃপা করিয়া আমাকে সত্বর জানাইবেন। আমার জীবনে এই দুই কর্ম্ম সম্পন্ন হইবার সম্ভাবনা অল্প, এজন্য পূর্ব্বমত আর উৎসাহ নাই। ওখানি এখন কেবল কর্ত্তব্য বুদ্ধিতেই দুইখানি অনুবাদ প্রকাশের ইচ্ছা। এই পত্রের উত্তর পাইলে তাহা শ্রীমান শিবের নিকট পাঠাইয়া আবশ্যকীয় খরচের টাকা দিতে লিখিব যে আমার অভাবে ও ঐ দুই পুস্তক প্রকাশ কার্য্য বন্ধ না থাকে। আমি ইদানিং প্রায় প্রতি রাত্রেই স্বপ্নে মৃত আত্মীয় বন্ধু বান্ধবগণের সহিত বহুল পরিমাণে সাক্ষাৎলাভ করিতেছি, ইহাতে আশা হয় পর পারে যাইয়া পৌছিবার সময় আমার নিকটবর্ত্তী হইয়াছে। পারের গাছ পালা তখনই চক্ষুগোচর হইতে থাকে যখন নৌকা পরপারের নিকটবর্ত্তী হয়। ইতি

নিবেদক—

শ্রীশশিশেখরেশ্বর শর্ম্মা।

শ্রীযুক্ত বাবু সারদাচরণ মিত্র হাইকোর্টের বিচারপতি বলিয়াছেন :—আমি বঙ্গের লাট সাহেব সার রিচার্ড টেম্পেলকে, শিশিরকুমারের সামান্য গৃহে প্রথম কলিকাতা মিউনিসিপ্যালিটি স্থাপন সম্পর্কে পরামর্শ লইবার জন্য যাতায়াত করিতে দেখিয়াছি, এবং তাঁহার গৃহেই মিউনিসিপ্যাল স্বত্ব কলিকাতাবাসীকে প্রথমে দিবার ধার্য্য হইয়াছিল। টাউনহলের শোক সভায় বলিয়াছিলেন, শিশিরকুমারের অমিয় নিমাইচরিত ও কালাচাঁদ-গীতা আমার চির প্রিয় পাঠ্য পুস্তক। ইহা এত সুন্দর এবং ভগবৎ প্রেরণায় রচিত,

যে এই দুই পুস্তক তাঁহাকে বঙ্গসাহিত্য-রাজ্যে চিরদিন শ্রেষ্ঠ পদ্ম দিবে... ।

হাইকোর্টের বিচারপতি শ্রীযুক্ত **গুরুদাস বন্দ্যোপাধ্যায়,** শিশিরকুমারের পুস্তক সম্বন্ধে বলিয়াছিলেন :—তাঁহার লেখাগুলি সাহিত্য মন্দিরে স্বর্গীয়প্রতিভা বিতরণ করিতেছে। তাঁহার লিখিত অমৃত-বাজার পত্রিকার অপ্রিয় সত্য কথা পাঠে যে সকল ইংরাজ চঞ্চল হইতেন, তিনি বন্ধুভাবে তাঁহাদিগকে শিশিরকুমারের লর্ড গৌরাঙ্গ পাঠ করিতে বলিতেন, এবং তাঁহারা যে বাঙ্গালা ভাষা জানেন না নচেৎ তাঁহাদিগকে সুধামাখা নিমাইচরিত ও কালাচাঁদ গীতা পড়িতে উপরোধ করিতাম বলিয়াছিলেন। আমি একদা মধুপুরে অবস্থানকালে সার রমেশচন্দ্র মিত্র হাইকোর্টের বিচারপতির অনুরোধে, অসুস্থ অবস্থায় শিশিরকুমারের পুস্তক পাঠে এত তন্ময় হইয়াছিলাম, যে রাত্র শেষ কখন হইয়া গেল জানিতে পারি নাই। আশ্চর্য্যের কথা যে, পাঠ আরম্ভ মাত্র শরীরের গ্লানি দূর হইয়া গিয়াছিল।

**দ্বারভঙ্গের মহারাজা** বলিয়াছিলেন, ভারতের রাজ-নীতিক্ষেত্রে তাঁহার মহতী যশ অপেক্ষা তাঁহার ধর্ম্ম বিষয়ে নেতৃত্ব শ্রেষ্ঠতর বলিয়া মনে করি। তাঁহার শ্রীচৈতন্যদেবের সার্ব্বজনীন প্রেম ও ভগবৎ ভক্তির আদর্শ পুস্তকে ( অমিয় নিমাইচরিত ) জাতি, ধর্ম্ম, দেশ, বর্ণ, অবিচারে সকলকেই মুগ্ধ করিবে। তাঁহার লর্ড গৌরাঙ্গ ( স্যাল-ভেসান ফর অল্ ) সকল মনুষ্যকেই তরাইবে। সুদূর আমেরিকায় বৈষ্ণব ধর্ম্ম প্রচার, এমন কি বৈষ্ণব মঠ স্থাপন এই পুস্তকই সাধন করিয়াছে··· ।

থিয়সফিকেল সোসাইটির লব্ধপ্রতিষ্ঠ **কর্ণেল অলকট্ট** তাঁহাদের "থিয়সফিষ্ট" সংবাদ পত্রে লিখিয়াছিলেন :—লর্ড গৌরাঙ্গ পুস্তকের বিশেষত্ব, তাহার সুমহান্ ভক্তি এবং প্রেম বিশ্লেষণে মনুষ্য-

জীবনকে পবিত্র করিয়া মহৎ করিবে। লেখার বিশেষত্ব এই যে অন্য ধর্ম্মমতাবলম্বী নিজ নিজ ধর্ম্ম ত্যাগ না করিয়া ইহার আদর্শে উপকৃত হইবে···।

( যখন কর্ণেল অলকট মেডাম ব্ল্যাভটসকির সহিত বোম্বাইয়ে প্রথম আসিয়াছিলেন, থিয়সফি জানিবার জন্য শিশিরকুমারই তাঁহাদের সভার সর্ব্বপ্রথম সদস্য হইয়াছিলেন। )

মহারাজ **জ্যোতিন্দ্রমোহন ঠাকুর** শিশিরকুমারের প্রেততত্ত্ব প্রচার কালে ( হিন্দু স্পিরিচুয়াল মেগাজিন ) লিখিয়াছিলেন :– আপনি অমৃতবাজার পত্রিকা লিখিয়া লব্ধপ্রতিষ্ঠ হইয়াছেন, কিন্তু আপনার লিখিত ধর্ম্ম পুস্তকগুলি তদপেক্ষা ভগবৎ-ভক্তি বিতরণে সুমহান্ জ্ঞান করি।

( এই সময়ে ১৯০৭ খৃঃ আমেরিকার ডাক্তার পিবলস শিশিরকুমারের পত্রে নিমন্ত্রিত হইয়া কলিকাতায় আইসেন এবং তাঁহার লিখিত পুস্তক পাঠে বন্ধু মধ্যে পরিগণিত হয়েন। ডাক্তার পিবলস শিশিরকুমারকে প্রিয় ভ্রাতা বলিয়া সর্ব্বদা পত্রে সম্ভাষণ করিতেন। )

সানফ্রানসিস্‌কো—কালিফোরনিয়া নিবাসিনী **মেরি লোইসা লিষ্ট** লর্ড গৌরাঙ্গ পাঠে এত তন্ময় হইয়াছিলেন, যে শিশিরকুমারের অপরিচিত থাকা সত্ত্বেও পত্রে লিখিয়াছিলেন, যে এই পুস্তকের শান্তি, ভক্তি ও ভগবৎপ্রেম পাঠে তিনি ভগবান গৌরাঙ্গে বিশ্বাস স্থাপন করিয়া তাঁহার আত্মায় শান্তি সুখ পাইয়াছেন। আমেরিকার বহু পুরুষ ও মহিলা এই পুস্তক পাঠে চিকাগোতে একটি বৈষ্ণব মঠ প্রতিষ্ঠা করিয়াছেন। তাঁহারা নিজ নিজ নাম ত্যাগ করিয়া দাস্যানন্দ, নিত্যানন্দ, রাধা, অভয়ানন্দ ইত্যাদি বহু বৈষ্ণব নাম গ্রহণে চরিতার্থ হইয়াছেন।

**ডবলিউ এস, কেন সাহেব** পার্লামেণ্টের মেম্বার **ইণ্ডিয়ান স্কেচ** পুস্তকের মুখপত্রে লিখিয়াছিলেন "আমার স্বদেশবাসী প্রত্যেক ইংরাজকে এই পুস্তক পাঠ করিতে অনুরোধ করি। আধুনিক ভারতবর্ষের রাজনীতি প্রচারক কিরূপে দেশবাসীকে শিক্ষা দিয়া বর্ত্তমান ইণ্ডিয়ান **নেসনাল কংগ্রেস** প্রতিষ্ঠা করিলেন তাহা শিশিরকুমারের কর্ম্মময়, একাগ্রচিত্ত, পরার্থপর জীবনে পরিস্ফুট হইয়াছে। তাঁহার লিখিত লর্ড গৌরাঙ্গ (দুই খণ্ডে সম্পূর্ণ) পাঠে, নিশ্চয় প্রত্যেক খৃষ্টধর্ম্মাবলম্বীকে প্রাচ্য হইতে যে পৃথিবীর শ্রেষ্ঠ ধর্ম্ম প্রচার হইয়াছে তাহা অকাট্য রূপে উপলব্ধি করাইবে। আমি প্রত্যেক জ্ঞানপিপাসু সাধু ধর্ম্মান্বেষী ভারতবাসীকে, প্রত্যেক খৃষ্টান মিসনারীকে, এমন কি, প্রত্যেক ইউরোপিয়ানকে এই সুন্দর সহজ পুস্তক পাঠ করিতে অনুরোধ করিতেছি।

**সার রাসবিহারী ঘোষ** ইণ্ডিয়ান স্কেচের মুখবন্ধে লিখিয়াছেন:—এই পুস্তকের ছোট ছোট সারগর্ভ গল্পগুলি, যেমন হাস্যোদ্দীপক, তেমনি অসামান্য রাজনৈতিক জ্ঞানে পরিপূর্ণ। ইহার বহু প্রচারে দেশের অত্যন্ত মঙ্গল হইবে। শিশিরকুমারের ধর্ম্ম পুস্তকগুলি ভারতবর্ষ হইতে সুদূর আমেরিকা পর্য্যন্ত জ্ঞান ও ধর্ম্ম প্রচার করিতেছে। শিশিরকুমারের বিষয়ে যথার্থই বলা যাইতে পারে, তিনি কখনও প্রতিশ্রুতি ভঙ্গ করেন নাই, তিনি নিজের স্বার্থ দেশমাতার চরণে বলিদান করিয়াছিলেন! সম্মান কিম্বা যশের প্রত্যাশা জীবনে কখন করেন নাই। তাঁহাকে যিনি একবার মাত্র জানিয়াছেন, তিনি শিশিরকুমারের আজীবন বন্ধু হইয়াছেন।

মহাত্মা শিশিরকুমার ঘোষের সংক্ষিপ্ত জীবনী—৪৯২ পৃষ্ঠায় সম্পূর্ণ, অনেকগুলি হাফটোন ব্লক দিয়া শোভিত, ভাল এণ্টিক কাগজে ছাপা ও সুন্দর বাঁধাই। এই পুস্তকের মুখপত্রে শ্রীযুক্ত বাবু মতি-

**লাল ঘোষ** লিখিয়াছেন:—আমি সেজদাদার জীবনী লিখিতে সংকল্প করিয়াছিলাম। রাজনৈতিক ঝঞ্চাটে ও রুগ্ন দেহ লইয়া এই বৃহৎ কার্য্য সম্পন্ন করা আমার শক্তিতে কুলাইল না। আমার স্নেহাস্পদ পুত্রসদৃশ শ্রীমান অনাথনাথ বসু এই কার্য্য প্রচুর পরিমাণে সমাধা করিয়া আমাকে অশেষ আনন্দ প্রদান করিয়াছে। এই পুস্তক পাঠে জনসাধারণের অশেষ উপকার নিশ্চয় হইবে। ২৯শে ভাদ্র, ১৩২২।

**শ্রীনরোত্তম চরিত, প্রবোধানন্দ ও গোপালভট্ট** পুস্তকে মহাপুরুষদিগের সাধুজীবনী, সকলকে সাধু শান্তিময় ও সহজ পন্থা দর্শন করাইয়াছেন। শিশিরকুমার এই সাধু চরিত্রগুলি অঙ্কিত করিয়া, পতিত জীবের উদ্ধার চেষ্টা করিয়াছেন। ইহার হৃদয়স্পর্শী ভাষায় সকলেই মুগ্ধ হইবেন।

**কালাচাঁদ গীতা**:—শিশিরকুমারের জীবনীলেখক শ্রীযুক্ত অনাথনাথ বসু যথার্থই লিখিয়াছেন:—চণ্ডীদাস, বিদ্যাপতি মহাজন যে রসের ব্যাখ্যা করিয়াছেন, ভক্ত কবি শিশিরকুমার এই গ্রন্থে সেই রসকে মূর্ত্তি দিয়াছেন।

**শ্রীনিমাই সন্ন্যাস**:—এই নাটকখানি কাটোয়ায় মহাপ্রভুর সন্ন্যাস গ্রহণ অবলম্বনে লিখিত। সেই সময়ে যে করুণ রস উঠিয়াছিল, তাহা এখনও শুষ্ক, সংসার-পীড়িত হৃদয়কে দ্রবীভূত করিবে।

**নয়শো রূপেয়া**:—সামাজিক নাটক। কন্যাবিক্রয়প্রথা কত কুৎসিত এবং সমাজের কত অবনতি আনিয়াছে, তাহা সুন্দর দেখান হইয়াছে। সরল ও সহজ ভাষায় চিত্তাকর্ষক করিয়া লিখিত।—ষ্টার থিয়েটারের হাস্যরসপূর্ণ অভিনেতা, **শ্রীযুক্ত বাবু অমৃত লাল বসু** মহাশয় সাহিত্য সভায় শিশিরকুমার ঘোষের শোক সভায় বলিয়াছিলেন:—আমার বিবাহ বিভ্রাট ও রাজাবাহাদুরে যে যৎ সামান্য হাস্যরস দেখিয়া থাকেন, তাহা শিশিরকুমারের পরিদর্শন ও পরিবর্ত্তন

ফলে। আমার সমস্ত পুস্তকই তাঁহাকে পড়িয়া শুনাইতাম। তাঁহার নয়শো রূপেয়া প্রহসন কি সুন্দর মৌলিক হাস্যোদ্দীপক প্রহসন, একবার পাঠ করিলেই বুঝিতে পারিবেন।

**বাজারের লড়াই** ঃ—এখনি রাজনৈতিক প্রহসন। কলিকাতা মিউনিসিপালবাজার প্রতিষ্ঠা কিরূপে হইয়াছিল তাহাই দেখান হইয়াছে।

**সর্পাঘাতের চিকিৎসা** ঃ—টাউনহলে শিশিরকুমারের শোকসভায় লাহোরের **কে, পি, চাটার্জ্জি** মহাশয় বলিয়াছেন, শিশিরকুমার কত অর্থ ও কত পরিশ্রমে এই জনহিতকর বিষয় নিজে শিক্ষা করিয়া প্রচার করিয়াছেন। শিশিরকুমার নিজে সুগায়ক ছিলেন, এবং সঙ্গীত প্রচারকল্পে তানসেন, নেওয়ালকিশোর, রামদাস বাবাজী প্রভৃতি কৃত অদ্বিতীয় ভক্তিপ্রেম-রসাত্মক গান সংগ্রহ করিয়া রাখিয়া গিয়াছেন। একশত পঞ্চাশ বিভিন্ন সুরের গান **শ্রীশ্রীপদভজনা-বলীতে** সন্নিবিষ্ট আছে। শিশিরকুমারের পুত্র স্বর্গগত পয়সকান্তি ও শ্রীমান তুষারকান্তি এই গানগুলির অধিকাংশের সহজ স্বরলিপি করিয়াছেন। এই স্বরলিপি ছাপা হইয়াছে।

**একখানি পত্র**—

প্রাণাধিক শিশির,

যদিও আমার জীবন শুষ্ক কাষ্ঠবৎ হইয়া আছে, তথাচ তোমার পত্রখানি পাইয়া, তাহাতেও আবার রসের সঞ্চার হইল। বাপ, আমি গোলকেই বাস করিতেছিলাম। জানিনা, কি অপরাধে আমি এখন গোলকভ্রষ্ট হইয়াছি। আমার দেহের কষ্টে দুঃখ নাই, কিন্তু গৌরাঙ্গবিরহে আমার দেহ মন জর জর হইতেছে। আমি গোলকের পথ জানিতাম না। তুমিই আমার পথ-প্রদর্শক। আমি তোমাহেন সন্তান গর্ভে

ধারণ করিয়া ধন্য। আমার জগতে আর কোন সাধ নাই কেবল শ্রীগৌরাঙ্গের শ্রীচরণ। বাপ, এখন আমাকে শীঘ্র গোলকে পাঠাইয়া আমায় সেই চরণসেবায় নিযুক্ত কর। বাপ, আমার জন্য তুমি চিন্তা করিও না। তুমি সুস্থ শরীরে দীর্ঘজীবী হইয়া জগতের মঙ্গল কর, আমি অন্তরের সহিত তোমাকে এই আশীর্ব্বাদ করি। সন্তানের যাহা কর্ত্তব্য তাহা তুমি আমাকে ঢের করিয়াছ। বাপ, জীবের পরম সম্পদ গৌরাঙ্গ নাম, তাহা আমি তোমার নিকটেই প্রাপ্ত হইয়াছি। ভক্তের বাঞ্ছা ভগবান্ পূর্ণ করিয়া থাকেন, অবশ্যই তোমার বাঞ্ছা তিনি পূর্ণ করিবেন। ইতি

আশীর্ব্বাদিকা

তোমর মা

বহুদিন রোগাক্রান্ত হইয়া শিশিরকুমার রাজনৈতিক কর্ম্মক্ষেত্র হইতে অবসর লয়েন, ইহা অবগত হইয়া দেশের সংবাদ পত্র সমূহ শোক প্রকাশ করেন।

**ষ্টেট্স্ম্যান কাগজের** প্রতিষ্ঠাতা সুযোগ্যলেখক রবার্ট নাইট লিখিয়াছিলেন:—ভারতে শিশিরকুমারের ন্যায় দুইটি সুযোগ্য লেখক আমি দেখি নাই। আমি তাঁহাকে অন্তরের সহিত মান্য করি। পাইওনিয়ার সম্পাদককে (এলাহাবাদ) অকপটে তাহার যথার্থ অভিমত প্রকাশ করিতে হইলে এইরূপই বলিতে হইবে:—শিশিরকুমারের লেখাগুলি ভদ্রলোকের নিমিত্ত ভদ্রলোকের লেখা। যে ইংরাজ তাঁহার পুস্তক পাঠে ভারতবর্ষকে চির অধীন করিয়া রাখিতে চাহেন, তাঁহারা সাধু ও সৎ নহেন…।

**ইণ্ডিয়ান ডেলি নিউসের** সম্পাদক লিখিয়াছিলেন ৩০শে আগষ্ট ১৮৮৭:—শিশিরকুমার সম্বন্ধে আমরা **সোম প্রকা-**

শের সুচিন্তিত ও সত্য প্রশংসা সম্পূর্ণ অনুমোদন করি। নিশ্চয়ই ভারতবাসী শিশিরকুমারের লেখার নিমিত্ত চিরকৃতজ্ঞ থাকিবে। তিনিই যথার্থ দেশভক্ত। তাঁহার আত্মম্ভরিতা মোটেই ছিল না। আত্ম-প্রশংসাপ্রত্যাশী হইতে কখনও তাঁহাকে দেখি নাই। তাঁহার ন্যায় খাঁটী দেশসেবক আর দেখি নাই...।

**এ, জে, এফ, ব্লেয়ার,** ইংলিসম্যানের সম্পাদক লিখিয়াছিলেন :—ধর্ম্মতত্ত্ব ও রাজনৈতিক গবেষণায় তাঁহার লেখাগুলি আধুনিক কালের শীর্ষস্থান অধিকার করিয়াছে। তাঁহার লিখিত লর্ড গৌরাঙ্গ পুস্তক আমায় হিন্দুদিগের আধ্যাত্মিক জ্ঞানের উৎকর্ষ অনুভূতি করিয়াছে, ইহাই আমি আমার দেশবাসীকে জানাইতেছি। এই পুস্তকের লেখককে আমি আমার পারলৌকিকজ্ঞানের গুরু বলিয়া গ্রহণ করিয়া লইয়াছি...।

**ঢাকা গেজেট** ঃ—ইংলিসম্যান সংবাদপত্রের সম্পাদক মনে করেন যে, শিশিরবাবুকে ২।৩ হাজার টাকা দিয়া কিম্বা কিছুদিনের তরে শ্রীঘরে পাঠাইলে, দেশের হৈ চৈ কমিয়া যাইবে আমরা তাঁহাদের ঐরূপ পরীক্ষা করিতে আহ্বান করিতেছি। উহারা জানে না শিশির-কুমার কাহাদের বলে এত বলীয়ান। এইরূপ করিলে পেশোয়ার হইতে ব্রহ্ম, এবং হিমালয় হইতে কুমারিকা পর্য্যন্ত এমন অসন্তোষের ঝড় উঠিবে, যে বুড়া রাণীমার সিংহাসন অবধি কাঁপিয়া উঠিয়া ভারতে যে অত্যাচার হইতেছে তাহা রাণীমারও দৃষ্টি আকর্ষণ করিবে...।

**এম্পায়ার স্পেশাল** দৈনিক পত্রের সম্পাদক লিখিয়াছিলেন (১২-১-১৯১১) শিশিরকুমারের অশেষ গুণরাশির মধ্যে সংবাদপত্রে রাজনৈতিক গবেষণা অতীব তুচ্ছ। পারলৌকিক জ্ঞানের সুচিন্তিত লেখাই তাঁহার স্বরূপ প্রকট করিয়াছে। তাঁহার লিখিত লর্ড গৌরাঙ্গ,

ভারতের একখানি অত্যাশ্চর্য্য পুস্তক। মহাপ্রভু চৈতন্য দেবের এমন সুচিন্তিত সুন্দর জীবনী আর নাই…।

**হোপ** সংবাদপত্রের সম্পাদক লিখিয়াছিলেন:—শিশিরকুমারের ন্যায়—দেশের মঙ্গল কামনায় সঙ্ঘবদ্ধ, সুচিন্তিত লেখায় জ্ঞান প্রচার, এবং একবার মুখে যাহা বলিয়াছেন নিজ কর্ম্মের দ্বারা তাহা প্রমাণ করিতে আর দুই জন লোক সমগ্র ভারতবর্ষে আমরা দেখি নাই…।

**দি ট্রিবিউন** (লাহোর):—ভারতবর্ষ শিশিরকুমারকে হারাইতে চাহে না। তাঁহার অবর্ত্তমান সমগ্র জাতির মহাবিপদ।

**দি হিন্দু** (মাদ্রাজ):—তিনি অদ্বিতীয় দেশভক্ত। তাঁহার ন্যায় নম্র, নিঃস্বার্থ এবং অকপট লোক দৃষ্টিগোচর হয় না। ভারতের আশা ভরসার যুবকবৃন্দকে শিশিরকুমারের আদর্শ-জীবন অনুসরণ করিতে বলি।

**ইণ্ডিয়ান ইউনিয়ান** (এলাহাবাদ):—শিশিরকুমারের ন্যায় একজন দয়ালু, মহৎ এবং দেশহিতকর অপ্রিয় সত্যের এমন নির্ভিক প্রচারক দেখি নাই। এই সন্ধিক্ষণে তাঁহাকে হারাইলে যথার্থ সমগ্র দেশ ক্ষতিগ্রস্ত হইবে।

**মহারাষ্ট্রা** (পুনা):—শিশিরবাবু একজন আড়ম্বরশূন্য আত্মত্যাগী দেশহিতৈষী কর্ম্মী। আমরা আশা করি, দেশের যুবক সম্প্রদায় তাঁহার লিখিত সুচিন্তিত পুস্তক হইতে চরিত্র গঠন করিবেন..।

পরম পূজ্যপাদ গোলকগত পণ্ডিত শ্রীল রাধিকানাথ গোস্বামী প্রভুপাদ এই পত্রখানি লিখিয়াছিলেন:—

"অদ্য শ্রীঅমিয়-নিমাই-চরিত পাইলাম। কাগজের মোড়ক খুলিবামাত্র জগাই মাধাই উদ্ধার লীলা বাহির হইলেন। আমি তাহা পাঠ করিতে লাগিলাম। পাঠ করিতে করিতে কাঁদিয়া অধীর হইয়া গেলাম। করুণাময় নিতাই চাঁদের করুণ মূর্ত্তি চক্ষের উপর স্ফুরিত হইতে লাগিলেন। মধ্যের

তিন চারি পাতা পড়িয়া এই অবস্থা. সকল পড়িলে অর্থাৎ ভাল করিয়া আস্বাদন করিলে না জানি কি হয়।"

বঙ্গের সুপ্রসিদ্ধ লেখক শ্রীল অক্ষয়চন্দ্র সরকার শ্রীঅমিয়-নিমাই চরিত পাঠে কিরূপ ভাবে বিভাবিত হইয়াছিলেন, তাহা নীচের কবিতা দ্বারা তিনি প্রকাশ করিবার চেষ্টা করিয়াছেন :—

নব-জল-ধর, শ্যাম-সুন্দর, গগনে উদয় ভেল।
জলদে জড়িত, থির তড়িত, নয়ন ভরিয়া গেল ॥
মেঘ ঝলকে, চপলা চমকে, অমিয়া বরিখে তায়।
সেই অমিয়ে, সিনান্ করিয়ে, পরাণ জুড়ায়ে যায় ॥

শ্রীঅমিয়-নিমাই-চরিত পাঠ করিয়া পণ্ডিত শ্রীযুক্ত তারাকুমার বিদ্যারত্ন মহাশয়ের যে দশা হইয়াছিল, তাহার কিঞ্চিৎ আভাস দিয়া নিম্নোক্ত পত্রখানি তিনি গোলকগত নবীনচন্দ্র সেন মহাশয়কে লিখিয়াছিলেন :—

শ্রীতারা ব্রহ্মময়ী মা।

অপূর্ব্বমর্ত্ত্যাকৃতিরাবিরাসীৎ
যঃ পাপিনামুদ্ধরণায় লোকে।
অপারকারুণ্যনিধিং সুরম্যং
নমামি গৌরং স্বয়মীশ্বরং তং ॥
পাপী তাপী জীবগণে করিতে উদ্ধার,
অপূর্ব্ব মনুষ্যরূপে যাঁর অবতার;
নমি সেই গৌরচন্দ্র সর্ব্বাঙ্গ সুন্দর,
অপার কৃপার সিন্ধু প্রত্যক্ষ ঈশ্বর ॥

সত্যঘটনা মূলক 'অমিয়-নিমাই' পড়িয়াও গৌরাঙ্গঠাকুরকে যাহার ভগবান্ বলিতে ইচ্ছা না হয়, তাঁহার কথা বলিতে পারি না। কিন্তু তিনি যে 'পূর্ণব্রহ্ম' এ কথা স্বীকার করিতে আমি আর অণুমাত্র সঙ্কুচিত

নহি। যাঁহার 'অমিয়-নিমাই' পড়িয়া আমি এ জ্ঞান লাভ করিয়াছি, সেই প্রাতঃস্মরণীয় গ্রন্থকারের নিকট আমি চিরকৃতজ্ঞতা পাশে বদ্ধ রহিলাম।

ভাই নবীন! তুমি আমায় 'অমিয়-নিমাই' পড়িতে দিয়াছিলে. এজন্য তোমারও কাছে আমি চির-ঋণী রহিলাম। ৪র্থ খণ্ড পড়িয়াছি। উহার অন্যান্য খণ্ড প্রকাশ হইলেও যেন জানিতে পারি। আমি উন্মুখ হইয়া রহিলাম। ইতি।

তোমার বাল্যবন্ধু—শ্রীতারাকুমার।

ডিপুটি ম্যাজিষ্ট্রেট বাবু কালিদাস মুখোপাধ্যায় এই পত্রখানি লিখিয়াছেন :—

"শ্রীল শিশির বাবুর কৃত "অমিয়-নিমাই-চরিত" প্রথম দুই খণ্ড পড়িয়াছি : আমার বিশ্বাস আমি বাঙ্গালা ভাষায় এরূপ উৎকৃষ্ট গদ্য গ্রন্থ আর কখন পাঠ করি নাই। জয়দেব, বিদ্যাপতি, চণ্ডীদাস প্রভৃতি বৈষ্ণব কবিদিগের গ্রন্থাদি পাঠ করিয়া যেরূপ সুখী হইয়াছিলাম, অমিয় নিমাই চরিত পাঠে তদপেক্ষা অধিক সুখী এবং. উপকৃত হইয়াছি। বঙ্কিম বাবুর কৃষ্ণচরিত্র, অশ্বিনী বাবুর ভক্তিযোগ, কৃষ্ণপ্রসন্নের প্রবন্ধাদি পাঠ করিয়াও এরূপ আনন্দিত বা উপকৃত হই নাই।